স্বাস্থ্যলাভ করিতে না করিতেই যে তাঁহাকে বাধ্য হইয়া বহু জরুরী কার্যে ব্রতী হইতে হইয়াছে, ইহা হইতেই আমার এই কথা প্রমাণিত হয়। আমি বিশ্বাস করি—তিনি এমন এক ব্যক্তি, যিনি ধর্মক্ষেত্রে নিযুক্ত যে-কোন কর্মীকে সেদেশে সাদরে আহ্বান করিতে প্রস্তুত।

"জার্মান পণ্ডিতবৃন্দ, প্রাচ্যবিদ্ ইংরেজ বিদগ্ধসমাজ ও আমাদের স্বদেশের এমার্সন ইহা প্রমাণসহ বলিয়া স্বীকার করেন যে, আধুনিক পাশ্চাত্ত্য চিন্তার মধ্যে বৈদান্তিক ভাবরাশি আক্ষরিক অর্থে অনুপ্রবিষ্ট রহিয়াছে। এবং শুধু এই অর্থেই বিবেকানন্দ ইহা বলিতে পারিয়াছেন যে, পাশ্চাত্ত্য দেশের সহস্র সহস্র ব্যক্তি বেদান্তবাদী ; কারণ ঐ দর্শনমধ্যে সমস্ত সম্প্রদায়ের অন্তর্ভুক্তি সম্ভব।" ( ইংরেজী জীবনী, ৫১৩-১৪ )।

এই প্রসঙ্গের শেষে আমরা স্বামীজীর ২।৩।৯৮ তারিখের পত্রাংশ উদ্ধৃত করিতেছি। ইহা হইতে পরিষ্কার বুঝিতে পারা যায়, কেন স্বামীজী ব্যারোজের সহিত দেখা না করিয়া চলিয়া গিয়াছিলেন এবং তাঁহার শরীরের অবস্থা তখন কিরূপ ছিল : "লণ্ডন থেকে ফিরে এসে যখন আমি দক্ষিণ ভারতে···শরীরে এল সম্পূর্ণ ভাঙ্গন ও চূড়ান্ত অবসাদ। আমাকে তৎক্ষণাৎ মাদ্রাজ ছেড়ে অপেক্ষাকৃত ঠাণ্ডা উত্তরাঞ্চলে আসতে হ'ল ; একদিন দেরি করা মানে অন্য জাহাজ ধরবার জন্য সেই প্রচণ্ড গরমে আরও এক সপ্তাহ অপেক্ষা করা। কথায় কথায় বলছি— আমি পরে জানতে পেরেছি যে, মিঃ ব্যারোজ পরদিন মাদ্রাজ এসে পৌঁছেছিলেন এবং তাঁর প্রত্যাশামত আমাকে সেখানে না পেয়ে খুবই রুষ্ট হয়েছিলেন— যদিও আমি তাঁর থাকবার জায়গার ও সংবর্ধনার ব্যবস্থা ক'রে এসেছিলাম। বেচারী জানে না আমি তখন মরণাপন্ন।"

## সংশোধনী

| পৃষ্ঠা | পঙক্তি | | | | |
|---|---|---|---|---|---|
| ২৩ | ১৮ | দিতে পারে না | স্থলে | পড়িবেন | দিতে পারে |
| ৭৩ | ২৭ | এইচ. এন. ব্রিক্‌লির | ” | ” | এইচ. এল. ব্রিক্লির |
| ৭৮ | ১২ | স্লেটন লাইসিয়াস ব্যুরো | ” | ” | স্লেটন লাইসিয়াম ব্যুরো |
| ৮৫ | ২৫ | মেরী. এফ. ফাঙ্কি | ” | ” | মেরী. সি. ফাঙ্কি |
| ১৭৮ | ১২ | ( শ্রীমতী লরা লেন ) | ” | ” | ( শ্রীমতী লরা গ্লেন ) |
| ১৮৫ | ২৩ | সকলে | ” | ” | সকালে |
| ২৩৯ | ২৬ | ভারতে অনুপস্থিতিকালে | ” | ” | অনুপস্থিতিকালে |
| ২৬৩ | ২৯ | শ্রীযুক্ত ফাঙ্কি | ” | ” | শ্রীযুক্তা ফাঙ্কি |
| ২৭০ | ২৯ | দর্শনাধ্যপক | ” | ” | দর্শনাধ্যাপক |
| ২৭২ | ১৩ | সাফল্যের | ” | ” | সারল্যের |

# নির্দেশিকা